অঞ্চলে, কাশ্মীরে, এবং উত্তরপশ্চিম সীমান্ত প্রদেশে পাওয়া যায়। এদেশের অনেকের, বিশেষত পঞ্জাব ও যুক্তপ্রদেশেবাসীর বিশ্বাস— জহরমুহ্‌রা ধারণ করলে শুভ হয় এবং বিষপদার্থ নিকটে এলে এই পাথর বিবর্ণ হয়ে ধারয়িতাকে সতর্ক করে।

স্ফটিক (rockcrystal, হিন্দী— বিল্লৌর) বিশুদ্ধ কেলাসিত সিলিকা বা কোঅর্ট্‌স। কঠোরতা গারনেটের চেয়ে কম, সাধারণত বর্ণহীন স্বচ্ছ, একটু ম্যাংগানিজ থাকলে বেগনী রং হয়, তখন নাম হয়,— জামীরা ( রাজাবর্ত, amethyst)। একটু লৌহ অক্সাইড থাকলে হলদে হয়,নাম— সোনেলা (false topaz)। মধ্যপ্রদেশে ছিন্দোআরায় এবং জব্বলপুরেব কাছে জামীরা ও সোনেলা পাওয়া যায়। বর্ণহীন স্ফটিক মান্দ্রাজপ্রদেশে তাঞ্জোর জেলায়, পাঞ্জাবে কালাবাগ এবং মারি অঞ্চলে এবং ভারতের আরও কয়েক জায়গায় পাওয়া যায়। স্ফটিক কেটে চশমার পরকলা তৈরি হয়, কিন্তু আজকাল বেশী চলন নেই। স্ফটিকনির্মিত প্রাচীন কৌটো এদেশে অনেক আবিষ্কৃত হয়েছে।

৭-প্রকরণে একরকম সিলিকার কথা বলা হয়েছে যার কেলাস প্রচ্ছন্ন। এইপ্রকার সিলিকা যখন স্বচ্ছ বা ঈষদচ্ছ এবং রঙিন বা সুদৃশ্য রেখান্বিত হয় তখন উপরত্নরূপে চলে। সাধারণ নাম ক্যালসিডনি (chalcedony)। এই পাথরের অনেক রূপভেদ আছে। কারনেলিয়ান (carnelian, রুধিরাখ্য)— প্রায় স্বচ্ছ রক্তবর্ণ। অ্যাগেট (agate, হিন্দী— অকীক)— ঈষদচ্ছ, স্তরময় রেখান্বিত, সাদা ধূসর আপিঙ্গল প্রভৃতি বর্ণের। ওনিক্স (onyx, হিন্দী— সুলেমানী)— এক বর্ণের উপর অন্য বর্ণের স্তর বা রেখা যুক্ত। এই সব পাথরের কঠোরতা প্রায় স্ফটিকের সমান, কিন্তু ঘাতসহতা বেশী। প্রধানত গুজরাটে রাজপিপলায় ও কাম্বেতে এবং মধ্যপ্রদেশে জব্বলপুর অঞ্চলে পাওয়া যায়।

# বর্ণক্রমসূচী